## ৭

শিশির মীরপুর আসিয়াছে।

পঞ্চমীর সন্ধ্যা; শরতের নির্ম্মল আকাশে শশাঙ্কের হাসি ফুটিয়াছে। বিশ্ব-সৃষ্টিকে ওতপ্রোতভাবে আবেষ্টন করিয়া যেন একটি বিরাট 'ওঁ' অদৃশ্যভাবে রহিয়াছে; ক্ষীণ, বক্র শশাঙ্ক যেন তাহারই চন্দ্রবিন্দুটী, লোকলোচনের কাছে প্রত্যক্ষ হইয়া উঠিয়াছে।

দ্বিতলের ছোট একটি কক্ষ; কক্ষটি সুসজ্জিত; পূবের ও দক্ষিণের জানালাগুলি উন্মুক্ত রহিয়াছে। দক্ষিণের দিকে একটা খোলা ঝুলবারান্দা; রেলিংএর থামগুলির মাথায় মাথায় বিচিত্র চীনামাটীর টব রহিয়াছে; টবে টবে ফুলগাছ, পাতাবাহারের গাছ; ফুলগাছে ফুল ফুটিয়াছে; একটা মৃদু পবনপ্রবাহ ফুলের গন্ধ গায়ে মাখিয়া কক্ষের মধ্যে প্রবেশ করিতেছিল; গন্ধ বিলাইবার জন্য, কক্ষমধ্যে কে আছে, যেন তাহাকেই খুঁজিতেছিল। কক্ষমধ্যে আর কেহ ছিল না, শুধু— শিশির একটা টেবিলের কাছে চুপ করিয়া বসিয়া রহিয়াছে!

বাতাস তাহার উড়ানীখানি একটু উড়াইয়া, কুঞ্চিত ললাটদেশ একটু স্পর্শ করিয়া, কাণের কাছের চুলগুলি একটু নাড়িয়া দিয়া, বহিয়া গেল।

শিশিরের কোনও দিকেই লক্ষ্য ছিল না। তাহার ললাট একটু কুঞ্চিত, দৃষ্টি লক্ষ্যহীন; হাত দুইখানি মুষ্টিবদ্ধ। সে যে কিছু ভাবিতেছে, তাহা তাহার মুখের দিকে চাহিলেই বুঝা যায়।

এমন সময়ে, উত্তরের দিক্‌কার দুয়ার খুলিয়া কেহ সন্তর্পণে কক্ষমধ্যে প্রবেশ করিল। যে আসিল, সে লক্ষ্মী। লক্ষ্মী কক্ষের মধ্যে প্রবেশ করিয়াই দুয়ার বন্ধ করিয়া দিল, এবং ধীরে ধীরে টেবিলের পাশে আসিয়া দাঁড়াইল।

দক্ষিণের খোলা জানালার পথে হঠাৎ একটা দম্‌কা বাতাস প্রবেশ করিয়া টেবিলের উপরকার স্নিগ্ধ আলোটা'কে মুহূর্তের জন্য উজ্জ্বল করিয়া তুলিল, এবং লক্ষ্মীর মাথার অনভ্যস্ত গুণ্ঠনটাকে একটু সরাইয়া দিয়া গেল।

শিশির তীব্রদৃষ্টিতে লক্ষ্মীর মুখের দিকে একবার চাহিল, ঠিক্ তখনই একটু মৃদু হাসিয়া লক্ষ্মী কহিল, "তবু যে একবারটি এলে!"

শিশির দেখিল, লক্ষ্মীর উজ্জ্বল রূপ উজ্জ্বলতর হইয়াছে। দুই বৎসর শিশির লক্ষ্মীকে দেখে নাই! সুদীর্ঘ দুইটি বৎসর,

বিশ্বকর্ম্মার মতই নিপুণহস্তে একটি বালিকার লীলাচঞ্চল দেহলতার উপর দিয়া তরুণীর সকল সৌন্দর্য্যসম্পদ পুষ্পিত করিয়া তুলিয়াছে!

শিশির দেখিল, লক্ষ্মীর কালো চক্ষের দৃষ্টি আরও নিবিড় হইয়াছে; ঈষৎ বক্র রসপুট অধরপুট সোহাগের অপেক্ষায়ই যেন উদ্যত হইয়া রহিয়াছে! কপোলেব বর্ণসুষমার অন্তরালে দ্রুত, উচ্ছ্বসিত শোণিত সঞ্চার যেন ধরা পড়িতেছিল! কুঞ্চিত কুন্তলগুচ্ছ কৃষ্ণসর্পশিশুর মতই মুখখানির পাশে পাশে লতাইয়া নামিয়া ঈষৎ দুলিতেছিল। পৃষ্ঠদেশ ছাপাইয়া, অংসে, উরসে, গুচ্ছেব পর গুচ্ছ কুন্তল অযত্নবিন্যস্ত হইয়া শোভা পাইতেছিল। কালো চুলের মধ্যদিয়া, নীলাম্বরীর আড়াল দিয়া, কর্ণের স্বুবর্ণভূষণ মৃদু আলোকসম্পাতে জ্বলিতেছিল, মন্দানিল সংস্পর্শে রহিয়া রহিয়া দুলিতেছিল!

শিশিবকে নীবব থাকিতে দেখিয়া মৃদুস্বরে লক্ষ্মী কহিল, "কি ভাবছ?"

শিশির একটু চকিতভাবে আবার লক্ষ্মীর মুখের দিকে চাহিল, অন্যমনস্কভাবে কহিল, "ভাব্‌ছি, সত্যি তুমি কতটাই বদলে গেছ।"

লক্ষ্মী গর্ব্বিতা, লক্ষ্মী মুখরা, তবু তাহার যেন একটু লজ্জা

করিতেছিল। সে একবার তাহার দৃষ্টি নত করিয়া লইল, তারপর একবার চকিতে স্বামীর মুখের দিকে চাহিল। শিশির তেমনই অন্যমনস্ক, টেবিলের উপরের আলোটার দিকেই এক দৃষ্টিতে চাহিয়া রহিয়াছে।

লক্ষ্মী ধীরে ধীরে কহিল, "কই, আমি ত কিছুই বদ্‌লে যাইনি!"

—"যদি না বদ্‌লে যেতে, বোধ হয় ভাল হ'ত, লক্ষ্মী !"

লক্ষ্মী স্বামীর কথা ভাল করিয়া বুঝিল না, তবু কহিল, "না, আমি বদ্‌লাই নি!"

শিশির একবার একটু নড়িয়া চেয়ারের উপর ঠিক হইয়া বসিল, বিস্ফারিত দৃষ্টিতে লক্ষ্মীর মুখের দিকে চাহিয়া ডাকিল— "লক্ষ্মী,"—

লক্ষ্মী এমন একটা সুস্পষ্ট আহ্বানের জন্য প্রস্তুত ছিল না, একটু চকিতভাবে স্বামীর মুখের দিকে চাহিযা কহিল, "কি ?"

লক্ষ্মী চাহিযা দেখিল, শিশিরের দৃষ্টি তীব্র, সে যেন বিচারকের কঠোর পরুষ-দৃষ্টি ; লক্ষ্মী দুই পা পিছাইযা গিযা, আর একবার স্বামীর মুখের দিকে ভাল করিযা চাহিল, তারপর ধীরে ধীরে কহিল, "কি বল্‌বে ?"

—"লক্ষ্মী, তোমাকে যেতেই হবে,—আজ, এখনি যেতে

হবে! দেখ্‌ছ, আমি এখন পর্য্যন্ত কাপড় জামাও ছাড়নি; তোমার কাছ থেকে একটা শেষ কথা পেতে চাই,"—

"মা বাবার সঙ্গে কি কথা হ'ল?"

এতটা সহজ সুরে লক্ষ্মী উত্তর দিল, যে শিশির তাহা মোটেই পছন্দ করিতে পারিল না। ভ্রূকুঞ্চিত করিয়া সে তীব্রকণ্ঠে কহিল,—"তা, তুমি না জান্‌বার কোনও কারণ আছে বলে মনে করি না; তবু যখন জিজ্ঞাসা করছ, শোন! কাল পূজা, তাঁরা তোমাকে আজ যেতে দেবেন না। আর আমাদের গ্রামের জল হাওয়া নাকি তোমার সহ্য হবে না। তাই যতদিন আমি তোমার থাক্‌বার উপযুক্ত বন্দোবস্ত আমার কর্ম্মস্থলেই না করছি, ততদিন তোমাকে এখানেই রাখ্‌তে চান্।—বোধহয় সেইটেই সব চেয়ে বড় কথা; পূজার আপত্তিটা কিছু নয় বলেই মনে হ'ল!"—

লক্ষ্মীর মুখের হাসি অন্তর্হিত হইল, ধীরে ধীরে কহিল, "তা তুমি কি বল্‌লে?"—

"আমি নিয়ে যেতেই চেয়েছি, বেশী আর কি বল্‌ব, তাঁদের সেই একই কথা।"

"একবার ভাল করে বলে দেখ,"—

শিশির অস্থিরভাবে কহিল, "না। তা' আর হয় না।

এখানে আমি এসেছি, তোমাকে নিয়ে যেতেই,—তুমি যাবে কি না আমি শুনতে চাচ্ছি!"—শিশিরের কণ্ঠস্বর ক্রমেই উগ্র হইয়া উঠিতেছিল।

কুক্ষণে শিশির মীরপুর আসিয়াছিল, আরও অশুভ মুহূর্ত্তে লক্ষ্মীর সঙ্গে তাহার সাক্ষাৎ হইয়াছিল। বিশেষ চিন্তা না করিয়া লক্ষ্মী কহিল,—"মা বাবার অমতে জোর করে যাওয়াটা——"

লক্ষ্মীর মুখের কথা শেষ হওয়ার পূর্ব্বেই অধীর শিশির তীব্রকণ্ঠে বলিয়া উঠিল, "তা' হলে চিরদিনই মা বাবার কাছে থাকবার সৌভাগ্য তোমার হ'ক্"—

চেয়ারটা সরাইয়া শিশির তীব্রবেগে উঠিয়া দাঁড়াইল!

লক্ষ্মীর দুই চক্ষু মুহূর্ত্তের জন্য দীপ্ত হইয়া উঠিল, সে একবার পূর্ণ দৃষ্টিতে স্বামীর মুখের দিকে চাহিয়া কহিল, "আমার সৌভাগ্যের কথা বলিনি'; একবার ভাল করে মা বাবাকে বল্‌লে তাঁরা——"

—"না সে আমি আর পারব না; আমার দাদার ও বৌদিদির চিঠিকে যাঁরা অপমান কর্‌তে পেরেছেন, আমি তাঁদের কাছে যে পর্য্যন্ত বলেছি, সেই যথেষ্ট, তার বেশী,"—

"তার বেশী বল্‌লে ত অপমান কিছু নেই?"

"অপমান!—হাঁ, অপমান বই কি! নিজের আত্ম-সম্মান জ্ঞানকে অপমান করাই হবে!"

লক্ষ্মী দক্ষিণ করাঙ্গুলিগুলি মুক্ত করিয়া বাম পাণিতলের শিথিল মুষ্টিমধ্যে চাপিয়া ধরিয়া মৃদুস্বরে কহিল,—"এমন?"—

—"হাঁ, এমনি বটে!"

বিস্মিত, ক্রুদ্ধ, শিশির ভাবিল, এই লক্ষ্মী! এই নারীকে লইয়াই তাহার সারাজীবন অতিবাহন করিতে হইবে। এই ধনীর দুলালী, বিলাস-লালিতা নারী,—পল্লীর শান্ত বৈচিত্র্য-বিহীন গার্হস্থ্য-জীবনের মধ্যে কোথায় তাহার আসন!

লক্ষ্মীর উজ্জ্বল রূপ, বিচিত্র ভূষা, কক্ষের স্নিগ্ধ আলোক-লেখা, পুষ্পগন্ধবাহী উদ্দাম-পবন প্রবাহ, শিশিরের চতুর্দ্দিকে যেন একটা তীব্র উপহাস ও উপেক্ষার রচনা করিয়া তুলিতেছিল।

শিশির দুই পা সরিয়া আসিতে আসিতে কহিল, "লক্ষ্মী, তুমি যখন তর্কের সৃষ্টি করে তুলেছ, তখন তুমি যে যাবে না, তা' আমি বেশ বুঝ্‌তে পেরেছি! সে কথাটা তোমার মুখ দিয়েই শুন্‌তে আমার সাধ নেই; তোমাকে বল্‌তে না দিয়ে তোমার ভবিষ্যতের যাওয়ার পথটা আমি খোলা রাখ্‌লাম; কারণ আমি যদিই তোমাকে ক্ষমা করতে না পারি, তোমার

বাপ মা যাঁদের অপমান করেছেন, তাঁরা তোমাকে, যে অবস্থায়ই তুমি যাও না কেন, বরণ করে ঘরে তুলে নেবেন,—আমি এখনি চল্‌লাম, আশা করি তুমি তোমার বাপ মার দুলালী হয়ে সুখেই থাকবে!"

লক্ষ্মী ভয় পাইল, কহিল, "আমার সব কথাটাই শোন, তারপর যা' হয় বিচার ক'রে"—

ভাল করিয়া লক্ষ্মীর কথাগুলি শিশিরের উত্তেজিত মস্তিষ্কের মধ্যে প্রবেশও করিল না। শিশির অস্থির পদে দুয়ারের দিকে অগ্রসর হইয়া গেল। লক্ষ্মী প্রমাদ গণিয়া দুয়ারের দিকে ছুটিয়া গেল, দুয়ার বন্ধ করিবার পূর্ব্বেই শিশির কক্ষ হইতে নির্গত হইয়া গেল।

লক্ষ্মী সেই অনুজ্জ্বল আলোকিত কক্ষের মধ্যে অনেকক্ষণ মূঢ়ের মতই দাঁড়াইয়া রহিল।—

এমন সময়ে চঞ্চলপদে কক্ষমধ্যে প্রবেশ করিয়া বিনোদিনী কহিল, "ঠাকুরঝি, শিশির বাবু কোথায়?—মা ডেকেছেন তাঁকে!"

লক্ষ্মী তখনও নিজেকে ভাল করিয়া সাম্‌লাইতে পারে নাই, তাহার পীবরবক্ষ তখনও গুরুশ্বাসে কম্পিত হইতেছিল; দীপ্ত চক্ষুর প্রান্তভাগ তখনও অশ্রুসজল ছিল।

লক্ষ্মী কোনও উত্তর দিল না দেখিয়া বিনোদিনী কাছে আসিয়া তাহার গা ঠেলিয়া ডাকিল, "কি লা হয়েছে কি তোদের? —জামাইবাবু কোথায়?"

কতকাল পরে স্বামী সম্ভাষণ করিতে আসিয়া লক্ষ্মী যে তীব্র উপেক্ষা লাভ করিয়াছে, তাহা তাহার অন্তর দেশকে পীড়িত করিয়া তুলিতেছিল; একটা দারুণ লজ্জা যেন তাহাকে বেষ্টন করিয়া ধরিতেছিল। স্বামী যে এমন করিয়া চলিয়া যাইবেন, তাহা সে একবারটি মনেও করিতে পারে নাই। বিনোদিনী আসিয়া যখন তাহাকে ডাকিল, তখন লজ্জায়,

ঘৃণায়, অপমানে লক্ষ্মীর মাটীর সঙ্গে মিশিয়া যাইতে ইচ্ছা হইতেছিল। এ যেন তাহারই অপরাধ, যেন তাহারই সঙ্গে ঝগড়া করিয়া শিশির চলিয়া গেল; এবং সে যে কোথায় গেল, এবং কেন গেল, তাহার জবাব লক্ষ্মীকেই প্রত্যেকের কাছে দিতে হইবে!

শিশির আসিবার কিছু পরেই, লক্ষ্মীর যাওয়া সম্বন্ধে যে উত্তর সে সত্যশঙ্কর বাবুর কাছে পাইল, তাহাতেই শিশির ভিতরে ভিতরে অত্যন্ত উগ্র হইয়া উঠিয়াছিল; কিন্তু গৌরীর কাছে সত্যে আবদ্ধ ছিল বলিয়া, সে নম্রভাবে শুধু শুনিয়াই গেল, কোনও মতামত প্রকাশ করিল না।

সত্যশঙ্কর মনে করিলেন, জামাতা তাঁহার যুক্তির মর্ম্ম সম্যক্ উপলব্ধি করিতে পারিয়াছেন, তাই বিরুদ্ধ মত প্রকাশ করিলেন না।

কিন্তু শাস্ত্রদর্শন ভিসুভিয়সের অন্তরমধ্যে যে দারুণ জ্বালা গুমরিতেছিল, তাহা সত্যশঙ্কর বিন্দুমাত্রও অনুমান করিতে পারিলেন না।

লক্ষ্মীর মাতা বিন্ধ্যবাসিনী যথন কুশল প্রশ্নান্তে ঠিক একই ভাবে লক্ষ্মীর যাওয়ার প্রতিবন্ধকতা বুঝাইয়া দিলেন, তথন শিশিরের ধৈর্য্যচ্যুতি ঘটিতেছিল; কিন্তু সে ঘাড় গুঁজিয়া শুধু

জামার আস্তিনটা লইয়াই ব্যস্ত হইয়া উঠিল এবং একবার মাথা তুলিয়া বলিয়া ফেলিল,—"দাদা ও বৌদি বলে দিয়েছেন, নিয়ে যেতে,—নিয়ে যেতেই হবে! আশা করি আপনারা তারই বন্দোবস্ত করে দেবেন; নইলে আমি আজই চলে যাচ্ছি, যখন সুবিধা হয় পাঠাবেন।"—

এ কথার পরও যখন তিনি শিশিরের সঙ্গে পল্লীগ্রামের অস্বাস্থ্যকর জলবায়ু সম্বন্ধে তীব্র আলোচনা করিতে বসিয়া গেলেন, তখন শিশির আর কোনও কথাই কহিল না।

এমন সময়ে দাসী আসিয়া কহিল, "মা, জামাইবাবুকে বৌদিদি ভিতরে ডেকেছেন,"—

বিন্ধ্যবাসিনী কহিলেন, "যাও বাবা, বিনোদ বুঝি তোমাকে ডাকছে!"—

দাসীর প্রদর্শিত কক্ষমধ্যে কিছুক্ষণ অপেক্ষা করিয়াই শিশির লক্ষ্মীর দেখা পাইল।

তারপর ভিসুভিয়সের চূড়ার কাছে একবার তাহার অন্তরস্থিত দারুণ জ্বালার অত্যুজ্জ্বল শিখা মুহূর্ত্তের জন্য দেখা গেল, পর মুহূর্ত্তেই শিশির কক্ষ হইতে বাহির হইয়া আসিল!

ব্যাপারটা যাহা ঘটিয়া গেল, তাহাতে শিশিরকে বিশেষ দোষী করা চলে না। ধনীর একমাত্র দুহিতাকে বিবাহ

করিয়াছে বলিয়াই, শিশির যে তাহার আত্মসম্মান জ্ঞানকে কোনও অংশে এতটুকুও কুণ্ঠিত করিয়া রাখিবে, ইহা সে কিছুতেই সহ্য করিতে পারিত না। বরং অনেকস্থলে আত্ম-সম্মান জ্ঞানটা কোনও মতেই যাহাতে এতটুকুও ব্যাহত না হইতে পারে, সেজন্য সে আপনাকে ক্রমাগতই সতর্ক, সজাগ করিয়া রাখিত!

লক্ষ্মী বিতর্কের দিকে না যাইয়া যদি সহজ, সরলভাবে শিশিরের হাতে ধরা দিত, ব্যাপারটা কখনই এমন অপ্রীতিকর হইয়া উঠিত না। লক্ষ্মী যদি সেই দিনই বিনাবাক্যব্যয়ে চলিয়া আসিবার জন্য প্রস্তুত হইতে পারিত, অথবা প্রথম আলাপের মুহূর্ত্তেই, কোথায় শিশিরের আঘাত লাগিয়াছে, তাহা বুঝিয়া, নারীর কোমল হস্তে প্রলেপ প্রয়োগ করিতে পারিত, তাহা হইলেও এমন একটা অনর্থ ঘটিত না!

বিনোদিনী আবার ডাকিল, কহিল, "বুঝি একটা অনর্থ ঘটিয়েছিস্;—কি করেছিস্ সর্ব্বনাশ, বল্না লক্ষ্মী!"

লক্ষ্মী রুক্ষ কম্পিতস্বরে কহিল, "কিছু করিনি আমি,—শুধু ভাব্ছি, এই হীন মেয়েজাতটাকে কেন ভগবান্ সৃষ্টি করেছেন! এদের একটা কথাও মুখ ফুটে বল্বার সাধ্যি নেই,—স্বাধীনতা ত যেন নাই-ই,——"

বিনোদিনী কহিল, "সেজন্ত ভগবানের দায পড়েনি যে তোর কাছে জবাবদিহি কর্‌তে আস্‌বেন!—দেখ্, তোর ও মামুলি বই পড়া কথাগুলি ছাড়্! হিন্দুর ঘরেব বউ তুই, তোর বাপু এত সব কেন? তা' যাক্, শিশিরবাবু কোথায? খাবারগুলি ও-ঘবে বেখে এসেছি,——"

লক্ষ্মী সংক্ষেপে কহিল, "চলে গেছেন।"

তীব্র বিস্ময়পূর্ণ দৃষ্টি লক্ষ্মীর বিবর্ণ মুখের উপর স্থাপন করিয়া বিনোদিনী কহিল, "চলে গেছেন!—সে কিবে?"

"কি কর্‌ব, আমি ত আর ধবে বাখ্‌তে পাবিনে?"—লক্ষ্মীব স্বব অপমান ও উপেক্ষাব বেদনায কম্পিত হইতেছিল।

বিস্মিতা বিনোদিনী তাহাব দুই চক্ষু বিস্ফাবিত করিয়া কিছুক্ষণ লক্ষ্মীব মুখেব দিকে চাহিযা বহিল; তাবপর ব্যথিত-স্ববে কহিল, "ধবে বাখ্‌তে পাব্‌লেই বুঝি ভাল হ'ত লক্ষ্মী!—ঠাকুব যে কি বুঝেছেন, তা' তিনিই জানেন। মাও ত তাঁকে একটু বুঝিযে বলেন না।—মেযে তাব শবীব ধুযে কি জল খাবে? 'স্বাস্থ্য ভাল থাক্‌বে না,'—সৃষ্টি ছাড়া কথারে বাপু!"

বিনোদিনী ফিবিযা দুই পা' দুযাবের দিকে অগ্রসর হইয়া গেল!

লক্ষ্মী ছুটিয়া যাইয়া তাহার অঞ্চল টানিয়া ধরিল, উদ্বেগপূর্ণ-কণ্ঠে কহিল, "কি হবে বৌদি ?"

"কি হবে, তা' আমি কি জানি ?—যেমন তোমাদের সৃষ্টিছাড়া বুদ্ধি !—তা' তুই যেতে দিলি কেন ?"

"তিনি যে চলে গেলেন, আমি কেমন ক'রে বাধা দেব, বৌদি ?"

"কচি খুকিটি আর কি ! বাধা দিতে পারলি না ত, সঙ্গে চলে গেলি না কেনরে, হতভাগী ?"

বিনোদ রাগিয়া গিয়াছিল ; অঞ্চল টানিয়া লইয়া সিঁড়ির উপর দিয়া 'দুম্ দুম্' করিয়া নামিয়া গেল !

লক্ষ্মীর দুই চক্ষু অশ্রুপূর্ণ হইয়া উঠিল।

পিতার আদরিণী, মাতার সযত্নবর্দ্ধিতা লক্ষ্মী, জীবনে কোনও দিন আঘাত পায় নাই, ব্যথা জানে নাই ; আজ একটা অননুভূতপূর্ব্ব বেদনায় তাহার অন্তর পরিপূর্ণ হইয়া উঠিতেছিল !

কে ঐ তেজগর্ব্বিত, অভিমানদীপ্ত যুবা, যে এই ধনীর দুলালীর বুকের উপর দিয়া উদ্দাম গতিতে চলিয়া গেল ! অথচ তাহারই জন্য অন্তরের কোন্ একটা অনির্দ্দিষ্ট স্থান নিবিড় বেদনায় পীড়িত হইয়া উঠিতেছে ! তাহার এই অনাহূত পীড়নও

যেন প্রীতিতে নন্দিত, সোহাগে বিগলিত! মাতার স্নেহ, পিতার আদরও যেন ইহার কাছে কুন্ঠিত হইয়া পড়িতেছিল!

এমন করিয়া ত লক্ষ্মী কোনও দিন ভাবে নাই; এমন করিয়া বেদনার পীড়ন লাভ করিয়াও ত সে কোনও দিন এত তৃপ্তি পায় নাই! আজ তাঁহারই প্রদত্ত বেদনাটুকু লক্ষ্মীর কাছে একটি পরম গোপন সম্পদের মত মনে হইতেছিল!

লক্ষ্মী ভাবিল, সত্যই বুঝি তাহার শিশিরের সঙ্গে, কোনও দিকেই না চাহিয়া চলিয়া যাওয়া কর্ত্তব্য ছিল!

তখন সে দুই হাতে মুখ ঢাকিয়া যেখানে শিশির মুহূর্ত্তপূর্ব্বে দাঁড়াইয়াছিল, সেইখানেই ভূলুন্ঠিত হইয়া পড়িয়া কাঁদিতে লাগিল!

৯

বিজয়ার প্রায় দুই সপ্তাহ পরে একদিন দুপুরে লক্ষ্মী তাহার চিঠির বাক্সটা খুলিয়া কাগজপত্রগুলি গুছাইতেছিল। কিছু দূরে বসিয়া বিনোদিনী পান সাজিতেছিল। একটা দাসী ঘরের মধ্যে একবার কাজের অছিলায় প্রবেশ করিয়া বিনোদিনীর কাছ দিয়া ঘুরিয়া গেল। যাইবার সময় মৃদুস্বরে কহিল, "ও-ঘরে কে এসেছে, একবারটি দেখে এস গো, দিদিমণি—!"

বিনোদিনী হাতের পানটা বাটায় রাখিতে রাখিতে চক্ষু তুলিয়া দাসীর মুখের দিকে চাহিল, কহিল, "কেনরে, সুখি, তুই বুঝি পানগুলি তৈরী কর্‌তে চাচ্ছিস্ ?"

সুখদা ওরফে সুখময়ী বিনোদিনীর খাস দাসী, বিনোদিনীর বিবাহের পর তাহার পিতা এই চতুরা দাসীটিকে মেয়ের সঙ্গে পাঠাইয়াছিলেন !

বিনোদিনীকে কোনও কাজ করিতে দেখিলে সুখদা অত্যন্ত চটিয়া যাইত ! আজও তাহার কথা শুনিয়া বিনোদিনী

মনে করিল, সুখদা তাহাকে উঠাইয়া দিয়া তাহার হাতের কাজটা করিয়া রাখিতে চাহে।

বিনোদিনীর কথা শুনিয়া সুখদা তাহার দুই চক্ষু বিস্তৃত করিয়া কহিল, "না গো না, তোমার যত ইচ্ছে তুমি কাজ কর, —আমরা হ'লেম দাসী-মানুষ, আমাদের অত কাজের সক্ চ'ল্‌বে কেন ?"

সুখদা রাগিয়া চলিয়া যায় দেখিয়া বিনোদিনী হাসিতে হাসিতে কহিল, "না, তা' বলিনি। ওরে, ও ক্ষেপি, শোন্,—কথা শোন্ !—"

সুখদা খানিকটা দূর চলিয়া গিযাছিল, ফিরিয়া আসিতেছে দেখিয়া বিনোদিনী বাটার পানের উপর এলাচির দানা রাখিতে লাগিল।

লক্ষ্মী একখানা চিঠি খুলিতে খুলিতে কহিল, "তা সত্যিই ত বোঠান্, তুই অত খেটে মরিস্ কেন, বল্ ত ? দাসীগুলো বসে বসে কাটায়, আর তোর বাপু কাজই ফুরায় না !———"

বিনোদিনী হাসিয়া কহিল, "কি জানি, কাজ না করে আমি ত থাক্‌তে পারি না। আর এ পান টান গুলো সাজা, এ এমনই বা কি কাজ ! ———"

সুখদা আবার কক্ষমধ্যে প্রবেশ করিল; লক্ষ্মী কহিল, "তা এ গুলো ওবাও ত বেশ করতে পারে—"

"—পারবে না কেন?—পারে,—তবে –"

"তবে কি?"

বিনোদিনী একটু নিম্নস্বরে কহিল, "কি জানিস্, উনি যে আর কারু হাতের পান খেতে ভাল বাসেন না, তাই—" বিনোদিনী হঠাৎ চুপ করিল। তাহার সুগৌর কপোলের কাছ দিয়া একটা দ্রুত শোণিতোচ্ছ্বাস মুহূর্ত্তের জন্য দেখা গেল! একটু চঞ্চল, কম্পিত হস্তেই পানের খিলিগুলি তৈয়ারী করিয়া কতক একটা ডিবার মধ্যে, কতক বাটার উপরেই রাখিতে লাগিল।

বিনোদিনীর কথা শুনিয়া লক্ষ্মী একটু কি ভাবিল, তারপর একবার বিস্মিত-দৃষ্টিতে বিনোদিনীর লজ্জারক্ত সুন্দর মুখখানির দিকে চাহিয়া দেখিল।

—"তা কোন কাজই ত বাদ দিস্‌নে, বোঠান্। জুতো-শেলাই থেকে চণ্ডীপাঠ সবই ত করিস্,—বাম্‌নী তাড়িয়ে পাকের ভার নিয়েছিস্। এখন ঝিগুলি তাড়িয়ে দিযে বাসন-মাজা ঘর-নিকানোটাও আরম্ভ কর্!"

বিনোদিনী পান-গুছান শেষ করিয়া উঠিয়া দাঁড়াইতে

দাঁড়াইতে কহিল, "তা' দোষ কি, পরের বাড়ী ত কর্‌তে যাইনে; মেয়েমানুষ হয়ে জন্মেছি, নিজের হাতে গুছিয়ে, পাক করে যদি শ্বশুর দেওরকে না খাওয়াতে পার্‌লাম, তা হ'লে আর সুখ কি?"

বিনোদিনীর কথাগুলি লক্ষ্মীর বুকের ভিতরে কোন একটা অনির্দ্দিষ্ট তন্ত্রীতে মৃদু আঘাত করিতেছিল! সে আঘাতে, একটা অননুভূতপূর্ব্ব বেদনার সুর রহিয়া রহিয়া বুকের মধ্যে সাড়া দিয়া উঠিতেছিল। বেদনাটা যে কিসের, লক্ষ্মী ভাল করিয়া বুঝিতে পারিতেছিল না।

একটা হাসির সৃষ্টি করিয়া তুলিয়া বেদনাটুকুকে দূর করিবার জন্য লক্ষ্মী জোর করিয়া কহিল, "তোর ত আর দেওর নাই—?"

—"দেওর না আছে, দেওরের মত ননদ ত তুই রয়েছিস—?"

সুখদা লোভ সম্বরণ করিতে না পারিয়া বলিয়া উঠিল, "তা' দেওরের দাদাও ত রয়েছেন, তাঁর কাজগুলি দাসী বাঁদীর হাতে ছেড়ে দিতে দিদিমণি আমার একেবারেই নারাজ যে গো!"

"দূর পোড়ারমুখী!—তুই ভারি বেড়ে গেছিস্ কিন্তু!"

সুখদাকে গালি দিতে যাইযাও বিনোদিনী অঞ্চলে মুখ চাপিয়া হাসিতে লাগিল।

সুখদা বিনোদিনীর প্রায সমবয়স্কা ; সে বিশ্বাসী এবং নিজগুণে বাড়ীব সকলেরই প্রিয়পাত্রী। বিনোদিনী তাহার প্রতি সখীব ন্যায আচরণই কবিত বলিযা সুখদা কথাবার্ত্তায কতকটা স্বাধীনতা গ্রহণ কবিত। সেজন্য কেহই এই চতুবা দাসীটির প্রতি অসন্তুষ্ট হইত না।

লক্ষ্মী হাসিতে চেষ্টা কবিল, কিন্তু হাসিতে পাবিল না। বুকের মধ্যে একটা বেদনা থাকিলে, হাসিবাব সময সেই বেদনাটা বেশীই বাজিযা উঠে।

এমন সময় কক্ষমধ্যে আব একজন দাসী প্রবেশ কবিযা বিনোদিনীব দিকে চাহিযা কহিল, "বৌঠাকরুণ, মাঠাকৃরুণ আপনাকে ডাক্‌ছেন—"

দাসীব কথা শুনিযা সুখদা কহিল, "আমাব কথা ত বিশ্বাস কবলি, দিদিমণি। এখন দেখে এস কে এসেছেন।"

বিনোদিনী একটু হাসিযা নবাগতা পবিচাবিকাটিকে কহিল, "মার কাছে কে এসেছেন রে, ক্ষান্ত ?"

"চিনি না ত বৌঠাকৃরুণ।"

বিনোদিনী পানের বাটাটা তাকেব উপব তুলিযা রাখিযা,

একটা পান লইয়া মুখে দিল ; সুখদা রাগ করিয়া কহিল, "ও কাজটুকুও কি আমরা পার্‌তাম্ না, দিদিমণি ?"

বিনোদিনী যাইতে যাইতে কহিল, "কোন্ কাজটা রে সুখি, পান খাওয়াটা না কি ? তা' খা না—বাটায় ত রয়েছে,"—সুখদা আরও রাগিয়া বিড়্ বিড়্ করিয়া বকিতে বকিতে চলিয়া গেল। ক্ষান্ত-ঝি আঁচলে মুখ চাপিয়া ক্রমাগত হাসিতেছিল,—লক্ষ্মীর দিকে ফিরিয়া সে কহিল, "শুন্‌লে, দিদিমণি, বৌঠাক্‌রুণের কথা ! শুন্‌লে হাস্‌তে হাস্‌তে পেটের বত্রিশ নাড়ীব বাঁধন ছেঁড়ে ! আর ওই পাগলটাকে না ক্ষেপালে বৌঠাকরুণের যেন এক দণ্ডও কাটে না।"

ক্ষান্ত চলিয়া গেল।

লক্ষ্মী চুপ করিযা বসিয়া রহিল ! তাহার মনে হইতেছিল, এই হাসির সঙ্গে তাহার যোগদান করিবার অধিকারটুকু কে যেন হরণ করিযা লইয়াছে !

বাক্সের চিঠিপত্রগুলি অন্যমনস্কভাবে নাড়িতে নাড়িতে, একখানি অনেক দিনের পুরাতন চিঠির দিকে তাহার দৃষ্টি পড়িল। চিঠিখানি শিশিবের,—বিবাহের পর প্রথম বিজয়ার আদর ও সোহাগ সেই নাতিদীর্ঘ লিপিখানি বহন করিয়া আনিয়াছিল !

লক্ষ্মী একবার চিঠিখানি পড়িল, আবার পড়িল ; বুকেব ভিতর একটা অব্যক্ত যাতনা ক্রমেই বাড়িয়া উঠিতেছিল ; কোনও মতেই যেন তৃপ্তি পাইতেছিল না ! চিঠিখানি সে যখন তৃতীযবার পড়িয়া শেষ করিল, তথন তাহাব দুই চক্ষু অশ্রুপূর্ণ হইযা উঠিল। বান্ধুলিপুষ্পরক্ত অধবপুট উচ্ছ্বসিত আবেগে মৃদুকম্পিত হইতে লাগিল !

শিশিব যদিও বাগ কবিযা চলিযা গিযাছিল, তবু এবাবও লক্ষ্মী আশা করিযাছিল, অন্ততঃ এই একটি বিশেষ দিনে—এই বিজয়ায—যে দিনে শত্রু শত্রুকে ক্ষমা কবে—এই প্রীতিব ভাণ্ডাব লুণ্ঠিত করিযা বিলাইবার দিনটিতে—শিশিবেব অমূর্ত্ত প্রেম একখানি ক্ষুদ্র লিপিব ভিতর ধরা দিয়া তাহাকে আনন্দিত করিবে ! দিনের পর দিন লক্ষ্মী তাহার ব্যর্থ আশা লইযা বসিয়া রহিয়াছে, কিন্তু নিষ্ঠুর শিশির লক্ষ্মীকে শুধু দুইটি ক্ষুদ্র অক্ষরের ভিতব দিযাও জানায নাই যে, সে তাহাকে অন্ততঃ একটি দিনের জন্যও ক্ষমা করিতে পারে।

লক্ষ্মী একবার ভাল করিয়া নিজের অন্তরের দিকে চাহিয়া শিহরিয়া উঠিল। এ কোন্ রসহীন মরুর মধ্যে সে আপনার তৃষিত চিত্তকে আনিয়া ফেলিযাছে ! মুহূর্ত্তেব জন্য মায়ামরীচিকা রচনা করিযা দিয়া যে লুকাইয়াছে, তাহাকে এই রসহীন মরুব

মধ্যে কোথায় সে খুঁজিয়া পাইবে? হৃদয়ের এ অভাবকে যে দূর করিতে পারে, এ পঙ্কিল দৈন্যকে ডুবাইয়া, লুকাইয়া রাখিতে পারে, এ তৃষ্ণাকে যে শান্ত করিতে পারে, সে কোথায়!—সে কোথায়!

বিনোদিনীর প্রবল কর্ম্মস্পৃহার মধ্যে আজ লক্ষ্মী যে তথ্যের সন্ধান পাইয়াছিল, তাহা তাহার কাছে একেবারেই নূতন। সে এতদিন নিজের দিক দিয়াই স্বামীকে চিনিতে শিখিয়াছে; স্বামীর দিক দিযা নিজেকে চিনিতে শিখে নাই।

এতকাল যেন একটা দীর্ঘ পার্ব্বত্যপথ অতিবাহন করিয়া আসিয়া, আজই যেন, এক অপ্রত্যাশিত মুহূর্ত্তে, সে এমন একটি ফল-পুষ্প-স্রোতস্বিনী-বহুল শ্যামায়মান উপত্যকার সম্মুখে আসিযা দাঁড়াইয়াছে, যেখানে তাহার ক্ষুধা, তৃষ্ণা, অভাব, দৈন্য, সকলই নিঃশেষিতরূপে মিটিযা যাইতে পারে!—কিন্তু ঐ উপত্যকায প্রবেশ-পথের চাবিকাঠিটি যাহার কাছে, সে ত তাহাব পার্শ্বে নাই; কাছে নাই,—যত দূর দৃষ্টি চলে তাহার মধ্যেও ত তাহাকে দেখা যায় না, খুঁজিযা পাওয়া যায় না! লক্ষ্মী বুঝিল, এমন করিয়া দিন কাটিবে না। নারীর দিন এমন করিয়া কাটিতে পারে না! কিন্তু কোথায় শ্রেযপথ, ধনীর দুলালী চোখের জলে তাহাও ভাল করিয়া দেখিতে পাইতেছিল না।



৫

হাতের চিঠি বাক্সে তুলিয়া রাখিয়া অঞ্চলে চক্ষু মার্জ্জনা করিয়া লক্ষ্মী উঠিয়া দাঁড়াইল। খোলা দুয়ারের দিকে দৃষ্টি পড়িতেই লক্ষ্মী দেখিল, সেখানে এক হাস্যপ্রফুল্লমুখী নারী দণ্ডায়মান রহিয়াছে; তাহার নয়নে স্নেহ-স্রাবী দৃষ্টি—অধর-প্রান্তে মৃদু হাসির রেখা!

লক্ষ্মী সবিস্ময়ে চিনিল, সেই নারী গৌরী!

সেদিন সন্ধ্যার পর বাসায ফিরিয়া আসিযাই শিশির বুঝিল, বাসায নূতন লোক আসিযাছে। সদব দরজার কাছেই চাকবের ঘব; শিশির চাকবকে ডাকিযা জিজ্ঞাসা করিল, সদুত্তব পাইল না। বুঝিল, সন্ধ্যাব গাড়ীতে কাহারা আসিযাছে। সিঁড়িতে আলো ছিল না। অন্ধকারে কিছুক্ষণ দাঁডাইযা থাকিযা কাহাব অস্পষ্ট কণ্ঠস্বব সে শুনিল। সে স্বর যাহার অনুমান হইল, শিশিব দেখিল সংবাদ না দিযা তাহার আসা একেবারেই অসম্ভব। বিস্মিত কৌতূহলে শিশিব ধীরে ধীবে সিঁডি বাহিযা উপবে উঠিযা আসিল।

দুযাবেব কাছে দাঁডাইযা শিশিব দেখিল, কক্ষমধ্যে কেহ একখানা বড থালাব উপব কতকগুলি খাবার গুছাইয়া সাজাইযা বাখিতেছে। বিস্মিত-কণ্ঠে শিশিব ডাকিল "বৌদি!"

হাস্যমুখী গৌবী শিশিবের দিকে ফিরিতেই শিশির দ্রুতপদে কক্ষমধ্যে প্রবেশ করিল। সে যে কি করিবে কিছুই বুঝিতে পারিতেছিল না।

"তুমি, বৌদি, তুমি কখন, কেমন করে এলে? এ যে আমার স্বপ্ন বলেই মনে হচ্ছে যে!——"

গৌরী হাসিয়া কহিল, "জুতোটা ছেড়ে এই পিঁড়িটার উপরে বস ত দেখি; খাবারগুলির সঙ্গে একটা পরিচয় সুরু করে দিলেই বুঝতে পারবে এখন, যে আমাদের আসাটা ঠিক স্বপ্নই নয়, শিশির।"

"'আমাদের' বল্‌ছ, তা হলে তুমি একলাটি আসনি বৌদি!"

"বাঃ! আমি একলাটি আস্‌ব কেমন করে শিশির?" গৌরীর হাস্য-তরল কণ্ঠস্বর শুনিয়া শিশিরের অতর্কিত বিস্ময়ের ভাবটা অনেকটা কাটিয়া গেল!

"সত্যি বৌদি, আমি কি যে কর্‌ব, আর কি যে বল্‌ব, কিছুই ঠিক পাচ্ছিনে। এমন হঠাৎ ছাদ ফুঁড়ে যে তোমরা এখানে এসে নামবে, তা আমি স্বপ্নেও মনে কর্‌তে পারিনি, এ যেন একেবারে সেই 'দেবগণের মর্ত্ত্যে আগমনের' মতই একটা মস্ত বিস্ময়কর ব্যাপার।" শিশির ক্রমাগতই বকিয়া যাইতেছিল। গৌরী বাধা দিয়া কহিল, "ওসব কথা খাবার-গুলির সদ্ব্যবহার কর্‌তে কর্‌তেই বল, শিশির। এর পরে বাজার থেকে এলে আমি আবার রাঁধ্‌তে যাব।"

শিশির খাবার মুখে দিতে দিতে কহিল, "বাজার থেকে কে আস্‌বে?"

গৌরী হাসিয়া উঠিল। অপ্রতিভ-স্বরে শিশির কহিল, "এই দেখ, আমি কি যে ছাই বকে যাচ্ছি! দাদার কথাটা একবারটি জিজ্ঞাসাও করিনি,—তিনি——"

"বাজারে গেছেন, এখনি ফির্‌বেন, তোমার যে গেরস্তালী এমনি করেই না কি শরীর বাঁচিয়ে বিদেশে থাক্‌বে?"

"এর মধ্যে আমার গৃহস্থালীটা দেখে নিয়েছ বৌদি?"

"হাঁ, তোমার তরকারীর চুবড়ি, ডালের হাঁড়ি, তেলের ভাঁড়, কিছুই আমার দেখ্‌তে বাকী নেই শিশির!"

শিশির খাইতে খাইতে একবার ঘরটার চারিদিক দেখিয়া লইল। "বা রে! তুমি এত কখন কর্‌লে? আমার ঘরের দু-বছরের জঞ্জাল যে তুমি দু-ঘণ্টায় সাফ্‌ করেছ!" গৌরী দেশ হইতে কিছু তরকারি সঙ্গে আনিয়াছিল, সেগুলি বাহির করিয়া লইয়া কুটিতে আরম্ভ করিল। একটা কথা তাহার মুখে আসিয়া বাধিয়া যাইতেছিল, একটু ইতস্ততঃ করিয়া, একটু মৃদু হাসি জোর করিয়া ঠোঁটের কাছে আনিয়া ধীরে ধীরে গৌরী কহিল, "ইঃ! দু-ঘণ্টার মধ্যে এত জঞ্জাল সাফ্‌ করা কি আমার কর্ম্ম শিশির? আমার চেয়েও সব

কাজ যে সহস্রগুণে সুন্দর করে কর্‌তে পারে, সেই লক্ষ্মীর সাহায্য না পেলে এত আমি একলাটি কিছুতেই করে উঠ্‌তে—"

কথা শেষ করিবার পূর্ব্বেই গৌরী চক্ষু তুলিয়া একবার শিশিরের মুখের দিকে চাহিয়া দেখিল; গুরু-আঘাত পাইলে মানুষ যেমন কিছুক্ষণ একবারে নির্ব্বাক্‌ হইয়াই থাকে, এবং তাহার মুখশ্রী যেমন একেবারেই রক্তশূন্য হইয়া যায়, শিশির তেমনি আহতের মতই আর্ত্তদৃষ্টিতে গৌরীর মুখের দিকে চাহিয়া রহিয়াছে! তাহার ললাটের উপর দিয়া ঘর্ম্মবিন্দু দ্রুত ফুটিয়া উঠিতেছিল। খাবারের থালার উপর শিথিলমুষ্টি দক্ষিণ হস্ত রক্ষা করিয়া সে যখন সম্মুখের দিকে কতকটা ঝুঁকিয়া পড়িল, তখন হাতের তরকারী ফেলিয়া দিয়া গৌরী শিশিরের কাছে ছুটিয়া আসিল। পশ্চাৎ হইতে তাহাকে কোলের কাছে টানিয়া রাখিয়া গৌরী ত্রাসকম্পিতকণ্ঠে ডাকিল, "শিশির! ও শিশির!—ও লক্ষ্মী! জল নিয়ে আয়, শিশির যে কেমন হয়ে পড়ল—"

শিশির হঠাৎ উঠিয়া সোজা হইয়া বসিল, এবং তীব্র-কণ্ঠে কহিল, "না, না, কারু জল আন্‌তে হবে না!"

গৌরী কোমল-কণ্ঠে কহিল, "ছি শিশির, এত দুর্ব্বল তুই!"

"না, না, আমি দুর্ব্বল নই, বৌদি! তোমরা নিজেদের

উপর অপমানটাকে টেনে নিয়ে আমাকে যে কতখানি ব্যথিত করে তুলেছ, তা যদি বুঝ্‌তে, তা' হলে আজ এমন করে—"

"তোর ব্যথা আমি বুঝিনি, শিশির! একথা তুই যে স্বপ্নেও ভাব্‌তে পারিস্, তা' আমি মনে করিনে! ব্যথাটাকে নিজের বুকের মধ্যেই পুষে না রেখে, যদি আমার সঙ্গে ভাগ নিতে পারিস্, তাই মনে করেই আজ তোর কাছে ছুটে এসেছি শিশির!—আজ তুই এমন অবসন্ন হ'য়ে পড়্‌লে চলে কই?"—উচ্ছ্বসিত অশ্রুর আবেগে গৌরীর কাতর কোমল স্নেহজড়িত কণ্ঠস্বর রুদ্ধ হইয়া আসিল!

পাশের কক্ষ হইতে জল লইয়া লক্ষ্মী দুয়ারের কাছ পর্য্যন্ত আসিযাছিল, শিশিবের কথা শুনিয়া থমকিয়া দাঁড়াইল। একটা প্রবল ধিক্কারে তাহার চক্ষু দুইটি মুহূর্ত্তের জন্য দীপ্ত হইয়া উঠিল, তারপরই গুণ্ঠনপ্রান্ত দিয়া অশ্রুমার্জ্জনা করিযা লক্ষ্মী ফিরিয়া গেল! একটা ভাঙ্গা চেয়ারের উপর মাথা রাখিয়া স্তব্ধের মতই পড়িযা রহিল।

ভাটার জল নামিয়া যাওয়ার সঙ্গে সঙ্গেই যেমন নদীর ভিতরকার পঙ্কচিহ্ন জাগিযা উঠে এবং জানাইয়া দেয় যে, জোয়ারের জলে ঢাকা থাকিলেও ঐ মলিন পঙ্ক-চিহ্নটা একটা সত্যকারই জমাট্‌বাঁধা ক্লেদ, বহুদিন হইতে রহিয়াছে; তেমনি আজকার উচ্ছ্বাসের আবেগটা কমিয়া যাইতেই, মনের ভিতরকার অন্তহীন বেদনার আবিল চিহ্নগুলি সর্ব্বপ্রথমেই শিশিরের চোখে পড়িয়া গেল! এগুলি যে ঠিক্ আজকার নহে, কত দিন পূর্ব্ব হইতেই একটু একটু করিয়া জমিয়া উঠিযাছে; একথাটা মনে করিয়া সে শিহরিয়া উঠিল!

এই আবিলতার নীচে তাহার প্রাণটা যে একেবারেই হাঁপাইয়া উঠিয়াছে, এবং সে যে কোনো মতেই স্বস্তি পাইতেছে না, এটা তো নিঃসন্দেহই একটা নগ্ন সত্য!

এলার্ম্‌ওয়ালা ঘড়ি নিয়মমত চলিতে চলিতে হঠাৎ একসময়ে এলার্ম্‌ বাজিয়া উঠিয়া যেমন একটা বিশেষ মুহূর্ত্তকে জানাইয়া দিয়া আবার নিজের মনে চলিতে থাকে, আজকার এ ব্যাপারটাও কতকটা ঠিক্ তেমনি ভাবে ঘটিয়া গেল।

বাড়ীসুদ্ধ সকলের মনেই আজ একযোগে এই কথাটাই জাগিয়া উঠিয়াছিল যে, এভাবে আর চলিতে পারে না, এবং ঠিক্ এই মুহূর্ত্ত হইতেই আগেকার ক্রটী-বিচ্যুতি, ভুলচুকগুলিকে আর বাড়িতে না দিয়া, হয় একটা নূতন পথ এখনই ধরিতে হইবে ; না হয়, পরস্পরকে সকল দায়িত্ব হইতে মুক্তি দিয়া একেবারেই মুখ ফিরাইয়া বসিতে হইবে !

মানুষের জীবনে এই মুহূর্ত্তটাই সর্ব্বাপেক্ষা শুভ বা অশুভ মুহূর্ত্ত ! এই সন্ধিক্ষণের উপর ভবিষ্যতের ছোট বড় সকল ব্যাপারই নির্ভর করিতেছে ! এবং জীবনের অপ্রীতিকর ব্যাপারগুলি এমনি একটা মুহূর্ত্তে পৌছিয়া গেলেই চূড়ান্ত মীমাংসা সহজেই আসিয়া পড়ে !

তখন এই মীমাংসার জন্য কোনও একটা আয়োজনেরও যেমন দরকার হয় না, তেমনি কাহাকেও কিছু বলিয়াও দিতে হয় না এবং সব চেয়ে বড় কথা এই যে, ইঙ্গিতের অপেক্ষায় যে যাহার স্থানটী দখল করিয়া দাঁড়াইয়া রহিয়াছে, ইহাও দেখা যায় !

এ ঘরটার মধ্যে লক্ষ্মী একলাটী অনেকক্ষণ চুপ করিয়া বসিয়া রহিল। শিশির তাহাকে যে আঘাত করিয়াছে, আজ আর সে তাহার সমালোচনা করিতে বসিল না ; বার বার শুধু

এই কথাটাই মনের মধ্যে নাড়াচাড়া করিতে লাগিল, যে, এর একটা শেষ হওয়া দরকার হইয়া পড়িয়াছে ; এতদিনকার ভুলের প্রায়শ্চিত্ত, যে ভাবেই হউক্‌, আজই হইয়া গেলে বাঁচা যায় !

মনের মধ্যের দাগগুলিকে মিলাইয়া দেওয়াই আজ যে সব চেয়ে বেশী প্রয়োজন হইয়া পড়িয়াছে, এ কথাটা এই মুহূর্ত্তের পূর্ব্বে এমন করিয়া আর কোনও দিন সে অনুভব করে নাই !

পাশের ঘরে দুই ভাইয়ের এবং গৌরীর কথাবার্ত্তা চলিতেছিল। তাহার মৃদু শব্দ লক্ষ্মীর কাণে আসিতেছিল। কিন্তু সে দিকে মোটেই তাহার মন ছিল না।

জানালার কাছটীতে উঠিয়া আসিয়া বাহিরের আকাশের দিকে নির্নিমেষ চোখে কতক্ষণ চাহিয়া ছিল, তাহা তাহার জ্ঞান ছিল না ; কিন্তু চাহিয়া চাহিয়া যখন দুই চোখ জ্বালা করিয়া উঠিল, তখন সে মুখ ফিরাইয়া লইল।

নির্ম্মল আকাশ তখন লক্ষ মাণিকখচিত চন্দ্রাতপের শোভা পাইতেছিল এবং এই গরম বিচিত্র আচ্ছাদনটীর নিম্নেই বিপুলা পৃথ্বী সুষুপ্ত রহিয়াছে।

কর্ম্ম-কোলাহল থামিয়া গিয়াছে ; শুধু উদ্দাম বায়ু-

প্রবাহ মাঝে মাঝে ছুটিয়া আসিয়া ঘরের দরজা জানালার কবাট-গুলির উপর মাথা খুঁড়িয়া যাইতেছে।

মুখ ফিরাইতেই লক্ষ্মী দেখিল, এই ঘরের দিকেই গৌরী আসিতেছে।

দুয়ারের দিকে সরিয়া আসিয়া সহজ-কণ্ঠে কহিল, "তুমি এসেছ দিদি, একলাটী বসে বসে সত্যি হাঁপিযে উঠেছি যে ভাব্‌লাম আমাকে ভুলেই বা গেলে।"

কথাগুলি বলিতে গলাটা ধরিযা আসিতেছিল; তবু জোর করিয়া হাসিযা কহিল, "কিন্তু তোমাব মতলবও আমি কিছু বুঝ্‌তে পারলাম না দিদি! বাড়ী যাবার পথে তোমার এই বাসাবাড়ীটাও যে পড়্‌বে, তা' আমায় একবারটীও জান্‌তে দাওনি তো!"

বলিয়াই মুহূর্ত্তের জন্য গৌরীর মুখের উপর চোখ দুটা তুলিয়া ধরিল।

আজ এই মুহূর্ত্তে লক্ষ্মীর মনের কথাটী গৌরী ঠিকই বুঝিয়াছিল, তাই চোখের পাতা জলে ভিজিযা উঠিলেও লক্ষ্মীকে টানিয়া বুকের কাছে আনিয়া হাসিমুখে কহিল, "এই মেয়ে মানুষ জাতটাকে যে অনেক কিছু সহ্য করে চল্‌তে হয়, এ জাতের পাঁচ বছরের মেয়েটাও যে সে খবর রাখে, এটা তো পুরুষরা

একেবারেই বোঝে না, লক্ষ্মী! ওদের মান অভিমান গর্ব্ব সবি এ জাতের কাছে হার মেনে যাবেই, যদি এ জাতটা একটু সহ্য করে, একটু বুদ্ধি খাটিয়ে চল্‌তে পারে! তোর ভুলচুক কিছু হয়েছে এ আমি কোনো দিনই মনে করিনি, আমার যত ভয় ঐ শিশিরকেই নিয়ে!" বলিয়াই একটু চুপ করিয়া থাকিয়া হাসিমুখে কহিল, "আর ওকে নিয়ে এই এতটুকু কাল থেকে আমিই কি কম ভুগেছি রে! আজ তো ও দিগ্বিজয়ী হয়েছে, লক্ষ্মী, কিন্তু ওর দুরন্তপণা কি এতটুকুও কমেচে,—কমেনি তো! কিন্তু আমি এও জানি, ওর মত ভালও আর কেউ নয়!"—

দুই চোখের পাতা জলে ভিজিয়া উঠিয়াছে; অধর-প্রান্তে মৃদু হাসির রেখা লাগিয়া রহিয়াছে; এ যে কত বড় গভীর স্নেহের পরিচয়, লক্ষ্মী তাহা মনে মনে নিঃসন্দেহ বুঝিয়া রুদ্ধকণ্ঠে কহিল, "তোমার পায়ের কাছে এসে দাঁড়াবার আগেই যখন আমার সহস্র অপরাধের বিচার তুমি শেষ করে রেখে দিয়েছ, দিদি, তখন আমার বল্‌বার আর কিছুই তো রাখনি! সেদিন মুখ ফিরিয়েই বাপের বাড়ীর ঘরের দোরের কাছটিতে যখন তোমাকে দেখ্‌লাম, তখনই মনে হ'ল, আমার মুক্তির খবর তুমি জানিয়ে দিলে! কিন্তু একটা কথা আজও আমি ঠিক্

বুঝ্‌তে পারিনি দিদি, যে তুমি কেমন করে আমার সব অপরাধ ভুলে গেলে এবং ক্ষমা কর্‌লে!"

গলার স্বর ধরিয়া আসিতেছিল; বাঁ-হাতের মুঠির মধ্যে ডান হাতের আঙ্গুলগুলি চাপিয়া রাখিয়া সেইদিকে চাহিয়া চাহিয়া কহিল, "বাপের ঐ অতবড় বাড়ীটার মাঝে শুধু একজন ছিল যে আমাকে শক্ত কথা বল্‌বার সাহস রাখ্‌ত! সে আমার বৌদি'! তাকে আমি ভয়ও কর্‌তাম, কিন্তু মনটা মাঝে মাঝে তার উপর অপ্রসন্ন হ'যে উঠ্‌ত! সে কিন্তু তোমাকে ঠিকই চিনেছিল! চলে আস্‌বার দিন সে যখন তোমার হাতে আমাকে ধরে দিয়ে কেঁদে তোমাব বুকেই মুখ লুকাল, তখন আমি তাকেও ঠিক্ চিন্‌লাম এবং তোমাকেও জান্‌লাম! শুধু তারই একটা কথায় আমি আমার জীবনের শ্রেষ্ঠ পথটি খুঁজে পেযেচি এবং আমি যে তোমাদের কতখানি ব্যথা দিয়েছি, তাও জেনেছি।"

লক্ষ্মীর দুই চোখ জলে ভবিযা গেল। কোনও কথা না বলিযা গৌরী তাহাকে বুকের কাছে টানিযা আনিযা পরম স্নেহে মাথায় হাত বুলাইয়া দিতে লাগিল।

লক্ষ্মী কহিল, "না চাইতে তোমার ক্ষমা তো পেযেছিই, দিদি, কিন্তু যা' না চাইতেই পাওযা যায, তা চাইবার স্পৃহা নাকি

মানুষের আরো বেশী করে হয়; তাই আজ তোমার ক্ষমা আমাকে চেয়ে নিতেই হবে!" বলিয়াই লক্ষ্মী নীচু হইয়া দুই হাতে গৌরীর পায়ের ধূলা মাথায় তুলিয়া লইল।

লক্ষ্মীকে টানিয়া তুলিয়া গৌরী কহিল, "পাগ্‌লামিতে তুই যে আমার শিশিরের চেয়ে একটুও কম যাস্‌নে, তা' আমি ঠিক্ বুঝেছি! ও আমার দেবর হলেও, ও যে ছোট ভাইয়ের মত একেবারেই নয়; ও যে চিরদিন কোলের ছেলের মতই দুরন্ত রয়ে গেল! ওর সব অত্যাচার আব্‌দার যে সহ্য করে নিতে পারবে, সেই, ও যে কত ভাল, তা' বুঝ্‌তে পারবে! আজ তোকে আমি এই আশীর্ব্বাদই কর্‌চি, যে, ওকে চিন্‌তে যেন তুই কোনো দিনই ভুল করিস্‌নে, লক্ষ্মী!"

গৌরীর বুকের মধ্যে মাথা রাখিয়া লক্ষ্মী চুপ করিয়া রহিল; তাহার ইচ্ছা হইতেছিল, এই পরম স্নেহশালিনী নারীর দুই পায়ের উপর মুখটা গুঁজিয়া কিছুক্ষণ কাঁদিয়া লয়।

শচীনের সঙ্গে কথাবার্ত্তা শেষ করিয়া, শিশির যখন তাহার ঘরের মধ্যে টেবিলটার কাছে আসিয়া দাঁড়াইল, তখন রাত প্রায় বারোটা। টেবিলটার উপরকার পরীক্ষার খাতাগুলি আজ আর দেখিয়া উঠা সম্ভব নয় মনে করিয়া ডায়েরীটা টানিয়া লইল এবং সমস্ত দিনের ব্যাপারগুলি লিখিয়া রাখিতে

গিয়া হঠাৎ শিশিরের মনে হইল, ভুল ভ্রান্তি তাহার নিজেরও যথেষ্ট রহিয়াছে, তবু সে এই যে দিনের পর দিন বিচারকের আসনটিই দখল করিয়া বসিয়া রহিয়াছে,—এ কেন ?

যে তাহার মায়ের চেয়েও বেশী, সে গৌরীকেই সে আঘাত কিছু কম করিয়া করিয়াছে ?

আজকার এই ব্যাপারটাকে এতটা বিশ্রী সেই করিয়া তুলিয়াছে ! এই দুর্ব্বলতার পরিচয় কত দিক্ দিয়াই তো দিয়াছে, কিন্তু এ সবেরই তো একটা সীমা আছে,—শেষ আছে !

লেখা বন্ধ করিয়া দুই হাতের মধ্যে মাথাটা রাখিয়া শিশির চুপ করিয়া বসিয়া রহিল।

নিস্তব্ধ ঘরটার মধ্যে শুধু দেওয়ালের গায়ের ঘড়িটার টিক্ টিক্ শব্দ সুস্পষ্ট হইয়া উঠিতেছিল, খোলা জানালার পথে বাতাস বহিয়া আসিয়া শিশিরের উত্তপ্ত কপোলে ললাটে মৃদুস্পর্শ দিয়া যাইতেছিল এবং টেবিল ল্যাম্পটার পাশে পাশে ফুঁ দিয়া আলোটাকে মধ্যে মধ্যে উজ্জ্বল করিয়া তুলিতেছিল।

সন্তর্পণে কখন দুয়ারটা খুলিয়া গিয়াছে। ঠিক্ টেবিলটার কাছটীতেই কাপড়ের খস্ খস্ শব্দ শুনিয়া মুখ তুলিয়া চাহিতেই

শিশির দেখিল, বাহুবেষ্টনীর মধ্যে লক্ষ্মীকে টানিয়া রাখিয়া স্মিতমুখী গৌরী দাঁড়াইয়া রহিয়াছে!

অপূর্ব্ব হাস্যোজ্জ্বল মূর্ত্তি! দৃষ্টিতে স্নেহ ও প্রীতি ক্ষরিত হইতেছে! নির্ম্মল ললাট আলোকলেখা-পাতে স্নিগ্ধ হইয়া রহিয়াছে!

শিশির বুঝিল, এই নারীকে কোনও আঘাতই যেন বিঁধে না; তুচ্ছ মান অভিমান ইহার হাসিকে মলিন করিতে পারে না!

এ বাঙ্গালীর ঘরেরই চিরন্তন বধূটী, বিশ্বের অমূর্ত্ত মাতৃ-মূর্ত্তির প্রতিমার মতই গৃহে গৃহে প্রতিষ্ঠিতা রহিয়াছে!

শিশির চেয়ার ছাড়িয়া উঠিয়া দাঁড়াইয়া কহিল, "তোমার মুখে আমার মায়ের মুখের ছায়া এমন করে ফুটে উঠ্‌তে দেখি, বৌদি', যে, আমি একেবারে অবাক্ হ'য়ে যাই!—এ কেমন করে হয়, বৌদি'?

একটী সরল নগ্ন শিশু তাহার কৌতূহল মিটাইবার জন্যই যেন ছুটিয়া আসিয়া মায়ের কাছে প্রশ্ন করিতেছে!

স্বর্গগতা শাশুড়ির উদ্দেশে যুক্ত হইয়া দুই হাত ললাটে স্পর্শ করিয়া হাসিমুখে গৌরী কহিল, "তোকে আমার হাতে দিয়ে যাবার সময় তিনি যে আমায় ছুঁয়ে আশীর্ব্বাদ জানিয়ে গিয়ে-

ছিলেন, শিশির! তাঁর স্পর্শ ব্যর্থ হতে পারে না ত! যদি তাঁকে তোর মনেই পড়ে, তা'তে বিস্ময়ের কিছুই নেই,—তুই যে তাঁরই দেওয়া আশীষ্, শিশির!"

দুই চোখের পাতা ভিজিয়া উঠিতেছিল; একটুকাল চুপ করিয়া থাকিয়া গৌরী কহিল, "সে কথা যা'ক্! লক্ষ্মীর সঙ্গে আমার বোঝা-পড়া হয়ে গেছে, শিশির! ছোট ছেলের চেয়েও বেশী, পেটের মেয়েব চেয়েও বড় এই লক্ষ্মী,—এই লক্ষ্মীকে সর্ব্বপ্রকারে সুখে রাখ্‌বার ভার তোমার উপর দিয়ে যাচ্ছি, শিশিব! এ আমাব অনুরোধ উপরোধ নয়, আদেশ বলেই জান্‌বে, বুঝ্‌লে ত!"—তারপর ঘরটার চারিদিকটা একবার দেখিয়া লইয়া হাসিয়া কহিল, "ভয় পেও না, গোঁসাই, তোমার এই ছোট্ট বাসাটীতে ওকে বেখে যাচ্ছিনে, তা'তে আমিও স্বস্তি পাব না ত! আর ওকে ছেড়ে থাকা যে আমাব কর্ম্ম নয়, তা' আমি এই তিন দিনেই বেশ করে জেনেছি!"—বলিয়াই লক্ষ্মীর হাত টানিয়া লইয়া শিশিরের হাতের উপর তুলিয়া দিল এবং পর-মুহূর্ত্তেই ঘর হইতে বাহির হইয়া গেল।

শিশির চেঁচাইয়া বলিয়া উঠিল, "পাঁচ বছর বয়সের সময় মা চলে গেছ্‌লেন, লক্ষ্মী, আজ এতকাল পরে তাঁকে সাম্‌নেও

দেখ্‌লাম, তাঁর গলার আওয়াজও শুন্‌লাম! মাকে প্রণাম কর্‌ লক্ষ্মী, প্রণাম কর্‌!

গলায় আঁচলটা জড়াইয়া, মুহূর্ত্তপূর্ব্বে যেখানে গৌরী দাঁড়াইয়াছিল, ঠিক্‌ সেইখানটায লুণ্ঠিত হইয়া প্রণাম করিয়া লক্ষ্মী যখন উঠিয়া দাঁড়াইল, তখনও শিশির স্তম্ভিতের মতই দুয়ারের দিকে চাহিয়া দাঁড়াইয়া ছিল। তাহার দুই গণ্ড বাহিয়া চোখের জল নামিয়াছে!

দুয়ারের বাহিরে, বারান্দার অন্ধকারের মধ্যে গৌরী অশ্রুসিক্ত দুই চোখ অঞ্চলপ্রান্তে মার্জ্জনা করিতেছিল!

সম্পূর্ণ

# কয়েকখানি উৎকৃষ্ট পুস্তক

| | |
|---|---|
| অশ্রুময়—শ্রীযতীন্দ্রমোহন সেনগুপ্ত | ২৲ |
| ভাগের পূজা—ষোলজন খ্যাতনামা লেখক-লেখিকা | ২৲ |
| প্রশান্ত—শ্রীমাণিকচন্দ্র ভট্টাচার্য্য | ১৷৹ |
| অবাক্—শ্রীশৈলবালা ঘোষজায়া | ১৷৹ |
| অমলা—শ্রীউপেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায় | ২৲ |
| স্বস্তচ্যুত—শ্রীবিশ্বপতি চৌধুরী এম-এ | ১৷৹ |
| অশ্রুময়—শ্রীযতীন্দ্রমোহন সেনগুপ্ত | ২৲ |
| উদাসীর মাঠ—রবীন্দ্রনাথ মৈত্র | ১৲ |
| বিপর্য্যয়—ডাঃ শ্রীনরেশচন্দ্র সেনগুপ্ত এম-এ | ২৷৹ |
| অমূলতরু—শ্রীউপেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায় | ২৲ |
| অনাহুত—শ্রীশৈলজানন্দ মুখোপাধ্যায় | ১৷৹ |
| বিয়ের খাতা—শ্রীনরেশচন্দ্র সেনগুপ্ত | ১৷৹ |
| বিরহ-মিলন কথা—শ্রীহীরেন্দ্র বন্দ্যোপাধ্যায় | ১৷৹ |
| দিবাস্বপ্ন—শ্রীপ্রবোধকুমার সান্যাল | ১৲ |
| ময়ূরাক্ষী—শ্রীসরোজকুমার রায়চৌধুরী | ১৷৹ |
| মুক্তি—শ্রীআশালতা সিংহ | ১৷৹ |
| অফুরন্ত—শ্রীপ্রেমেন্দ্র মিত্র | ১৲ |

গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স্
২০৩।১।১, কর্ণওয়ালিস ষ্ট্রীট, কলিকাতা